পঞ্চম সম্মেলন অনুষ্ঠিত হওয়ার আগে কলকাতায় স্থানীয় চিকিৎসকদের একটি সভা হয়, ডাঃ সুন্দরীমোহন দাসের সভাপতিত্বে। এই সভায় স্থির হয়, একটি স্থায়ী অ্যাসোসিয়েশন গড়ে তোলা একান্ত প্রয়োজন। এই সময় ব্রিটিশ মেডিকেল কাউন্সিল সমস্ত ভারতীয় ডিগ্রীর স্বীকৃতি তুলে নেওয়ার সিদ্ধান্ত নেয়। এর ফলে ভারতীয় চিকিৎসকদের বিলাতে গিয়ে পড়ার সুযোগ নষ্ট হয়ে যাবে, সরকারী চাকরি জুটবে না। অন্যদিকে নীলরতন সরকার, জীবরাজ মেহ্‌টা, বিধানচন্দ্র রায় প্রমুখ নেতৃবর্গ ভাবলেন ভারতের চিকিৎসকগণ শিক্ষার জন্য, ওষুধের জন্য কেন পরমুখাপেক্ষী হবেন। যোগ্য ভারতীয় শিক্ষক রয়েছেন, তাঁরা বিদেশীদের তুলনায় কোন অংশে কম নন। শিক্ষার জন্য ভারতীয়দের বিদেশে যাওয়ার প্রয়োজন নেই। প্রয়োজনীয় ওষুধও দেশেই প্রস্তুত করতে হবে। কিন্তু এই সবের জন্য প্রয়োজন একটি সুসংগঠিত সংস্থা।

১৯২৮ সালে পঞ্চম সম্মেলন হল কলকাতার ন্যাশনাল মেডিকেল ইনস্টিটিউটে। এই সম্মেলনেই অল ইণ্ডিয়া মেডিকেল অ্যাসোসিয়েশন গঠিত হয়। পরে ১৯৩০ সালে এর পরিবর্তিত নাম হয় 'ইণ্ডিয়ান মেডিকেল অ্যাসোসিয়েশন'। এই সংস্থা শুরু হয়েছিল ২২২ জন সদস্য নিয়ে। ডাঃ অমূল্যধন মুখোপাধ্যায় প্রতিষ্ঠাতা সভ্যদের অন্যতম। বর্তমানে আই. এম. এ-র সদস্য-সংখ্যা ৩৭০০০-এর কাছাকাছি।

ডাঃ কুমুদশঙ্কর রায় আই. এম. এ-র সম্পাদক নির্বাচিত হলেন। দীর্ঘ ১২ বৎসর অত্যন্ত যোগ্যতার সঙ্গে কাজ করেন। কি করে এই প্রতিষ্ঠানটিকে বড় করে তোলা যায় সেজন্য তাঁর চেষ্টার অন্ত ছিল না। ভারতের বিভিন্ন প্রদেশে গিয়েছেন শাখা সংস্থা গঠনে সাহায্য করতে। তাঁর অপরিসীম উদ্যম ও পরিশ্রমের ফলে সদস্যসংখ্যা দ্রুত বেড়ে যেতে লাগল। আজ ভারতের প্রতিটি রাজ্যে রয়েছে আই. এম. এ-র শাখা। ডাঃ রায় পরে পর পর দুবছর এর সভাপতিও হয়েছিলেন। এই সংস্থার যে জার্নালটি সারা পৃথিবীতে পরিচিত, তার প্রথম সম্পাদক ছিলেন নীলরতন সরকার। স্বাস্থ্যের কারণে নীলরতন ১৯৪২ সালে সম্পাদকের দায়িত্ব ত্যাগ করেন এবং ডাঃ রায়ের উপর সম্পাদনার ভার পড়ে।

অতিশয় দক্ষতার সঙ্গে তিনি জার্নালটি পরিচালনা করেন। মৃত্যু পর্যন্ত তিনি এর সম্পাদক ছিলেন।

ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিলেরও সদস্য ছিলেন ডাঃ রায়। বিশিষ্ট চিকিৎসকদের নিয়ে গঠিত হয়েছিল এই কাউন্সিল। ১৯৪৯ সালে তিনি এর সভাপতি হন। কলকাতা বিশ্ববিদ্যালয়েরও ফেলো ছিলেন।

১৯৫০ সালের ২৭শে ও ২৮শে অক্টোবর মাদ্রাজে মেডিকেল কাউন্সিলের সভা হওয়ার কথা। সেখানে যাওয়ার আগেব দিন শরীর খারাপ লাগছিল। ডাঃ জে. সি. গুপ্ত পরীক্ষা করে বললেন—বিশ্রাম নিন, এখন কোথাও যাবেন না। কিন্তু ডাঃ রায় সে কথায় কান দিলেন না। ঘরে শুয়ে বিশ্রাম নেওয়া তাঁর পক্ষে অসম্ভব। সভায় যোগ দেওয়ার পথে ডাঃ রায় প্রথমে গেলেন ভেলোবে। সেখানে আমেরিকার একজন বিশিষ্ট সার্জন এসেছেন, তাঁর সঙ্গে কথা বলাব জন্য। ২৪শে অক্টোবর রাত্রে খাওয়ার সময় বুকে ব্যথা বোধ করলেন এবং অসুস্থ হয়ে পড়লেন। কিছুক্ষণ পরেই রাত ৯টার সময় শেষ নিঃশ্বাস ত্যাগ করলেন। সে সময় তাঁব পুত্র ডাঃ করুণশঙ্কর তাঁর পাশে ছিলেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৫৮ বৎসর। মৃতদেহ আনা হল কলকাতায় বিশেষ বিমানে করে। তাঁর হাতে গড়া ন্যাশনাল মেডিকেল ইনস্টিটিউট, যাদবপুর হাসপাতাল প্রভৃতির রোগীরা পর্যন্ত শোকে বিহ্বল হল। ডাঃ রায় প্রতিটি প্রতিষ্ঠানের ভিত্তি এত সুদৃঢ় করে রেখেছিলেন যে, তাঁব মৃত্যুর পরও এই প্রতিষ্ঠানগুলির স্বাভাবিক চলা বন্ধ হয়নি। একই বৎসরে ন্যাশনাল মেডিকেল কলেজের দুই প্রধান সংগঠকের মৃত্যু হওয়ায় কলেজের ক্ষতি হল সবচেয়ে বেশি।

# চিকিৎসক গ্রন্থকার

অনেকের ধারণা পাঠ্যপুস্তক রচনা করায় কোনো কৃতিত্ব নেই, কারণ অনেক সময়েই অপরের তত্ত্ব ও সংগৃহীত তথ্য সন্নিবিষ্ট করে পাঠ্যপুস্তক রচনা করা হয়। একথা যদি সত্য হত, তবে প্রচলিত সমস্ত পাঠ্যপুস্তকেরই সমান কদর হত। কিন্তু তা হয় না। বরং কোনো বিশেষ পুস্তকেরই চাহিদা ছাত্রদের কাছে বেশি। এর কারণ হচ্ছে, পাঠ্যপুস্তক যেমন বিষয়বস্তুতে সমৃদ্ধ হবে, তেমনি বিন্যাসের প্রণালীও বিশিষ্ট হতে হবে, যাতে ছাত্রদের কাছে সহজবোধ্য হয়, সুখপাঠ্য হয়। পাঠ্য পুস্তকের ভাষা এমন হওয়া চাই, যা সহজ এবং সাবলীল। পড়তে পড়তে যদি বারবার হোঁচট খেতে হয় তবে সে বই কেউ পড়বে না।

আগেকার দিনে আমাদের দেশে যে সব ইংরেজি বিজ্ঞানপুস্তক প্রচলিত ছিল সেগুলি বিদেশীদের লেখা। চিকিৎসা-বিজ্ঞান বিষয়ক গ্রন্থগুলিও বিদেশীদের দ্বারা রচিত। সে সময়ে ইংরেজিতে দেশীয় লোকদের চিকিৎসা-বিজ্ঞানের গ্রন্থ রচনা করা দুঃসাহসের ব্যাপার। বর্তমানে অবশ্য দেশীয় লোকদের দ্বারা রচিত বহু ইংরেজি গ্রন্থ প্রচলিত আছে। প্রথম যেসব বাঙালী ইংরেজিতে চিকিৎসাশাস্ত্রের বিভিন্ন বিষয়ে গ্রন্থ রচনা করেন, তাঁদের মধ্যে রাখালদাস ঘোষ, বীরেন্দ্রনাথ ঘোষ এবং মৃগেন্দ্রলাল মিত্রের নাম প্রথমেই মনে আসে। কিছুকাল পরে আরো যেসব বই প্রকাশিত হয়, সেগুলির মধ্যে বিশেষ উল্লেখযোগ্য কালিপদ দাসের লেখা সার্জারি বই এবং কালিধন চট্টোপাধ্যায়ের প্যারাসাইটোলজি ( Parasitology ) বই। এই দুইজনের লেখা বই শুধু ভারতে নয়, ভারতের বাইরেও বিভিন্ন দেশে আদৃত হয়ে আসছে। চিকিৎসাশাস্ত্রের বিভিন্ন বিষয়ে গ্রন্থ রচনায় বাঙালী চিকিৎসকরা বহুদিন থেকেই উৎসাহী। মেডিকেল কলেজের শিক্ষক মধুসূদন গুপ্ত হুপারের *Anatomist Vademecum* সংস্কৃতে অনুবাদ করেন, প্রকাশিত হয় ১৮৩৫ সালে। পরে ১৮৪৯ সালে প্রকাশিত হয় 'লণ্ডন ফার্মাকোপি-

য়ার' অর্থাৎ ওষুধ কল্পাবলীর বাংলা অনুবাদ। ১৮৫২ সালে প্রকাশ করেন 'এনাটমী বা শারীর বিদ্যা' শীর্ষক বাংলা গ্রন্থ। মধুসূদনের রচনা সুখপাঠ্য ছিল না বটে, তবে তিনি ছিলেন এ ব্যাপারে পথিকৃৎ।

দেশীয় ভাষায় প্রকাশিত গ্রন্থগুলির মান নির্ণয়ের জন্য ডাঃ সূর্যকুমার চক্রবর্তী এবং ডাঃ কোলসকে নিয়ে ১৮৬৭ সালে একটি কমিটি গঠিত হয়। তাঁরা দুর্গাদাস কর রচিত 'মেটিরিয়া মেডিকা' ছাড়া আর কোনো গ্রন্থ অনুমোদনের যোগ্য বলে বিবেচনা করেননি।

সে সময়ে অন্য যেসব গ্রন্থ প্রচলিত ছিল, সেগুলি হল পি. কুমারের 'ঔষধ ব্যবহারক' ( ১৮৫৪ ), এস. সি. কর্মকারের 'ঔষধ প্রস্তুত বিদ্যা' ( ১৮৫৪ ), রামনারায়ণ দাসের 'সার্জারি' বা 'অস্ত্রচিকিৎসা প্রণালী', প্রসন্নকুমার মিত্রের 'বাল চিকিৎসা' ( ১৮৬২ ) ইত্যাদি।

কাশীচন্দ্র দত্তগুপ্ত লিখিত 'অস্ত্রচিকিৎসা প্রণালী' একটি সম্পূর্ণ গ্রন্থ ( ১৮৭৩ )। ডাঃ দত্তগুপ্ত সরকারী টিকাবিভাগের সুপারিণ্টেণ্ডেণ্ট ছিলেন। সে সময়কার অধিকাংশ গ্রন্থ রচয়িতার ভাষাই ছিল দুর্বোধ্য। ডাঃ দত্তগুপ্তর রচনা এই দোষ থেকে মুক্ত।

ক্রমে আরো বহু গ্রন্থ প্রকাশিত হয়। ক্যাম্পবেল মেডিকেল স্কুলের ধাত্রীবিদ্যা, স্ত্রীচিকিৎসা ও শিশুচিকিৎসার শিক্ষক মীর আসরাফ আলি রচনা করেন 'বাল চিকিৎসা'। ধাত্রীবিজ্ঞান বিষয়ে প্রথম গ্রন্থ রচনা করেন ডাঃ যদুনাথ মুখোপাধ্যায়। তিনি লেখেন 'ধাত্রীশিক্ষা এবং প্রসূতি শিক্ষা'। গঙ্গাপ্রসাদ মুখোপাধ্যায়ও লেখেন ধাত্রীবিদ্যা বিষয়ক গ্রন্থ 'চিকিৎসা প্রকরণ এবং চিকিৎসা-তত্ত্ব'। অন্নদাচরণ খাস্তগির অনেক গ্রন্থ রচনা করেছিলেন। সেগুলির মধ্যে 'মানব জন্মতত্ত্ব,' 'ধাত্রী-বিদ্যা,' এবং 'নবপ্রসূত শিশুর পীড়া ও চিকিৎসা' এবং 'স্ত্রীজাতির ব্যাধি সংগ্রহ'(২য় সংস্করণ—১৮৭৮) বিশেষ উল্লেখযোগ্য। তাঁর অন্যান্য গ্রন্থ—আয়ুর্বর্দ্ধন, শরীর রক্ষণ, পারিবারিক সুস্থতা। ডাঃদুর্গাদাস কর 'ভৈষজ্য-রত্নাবলী' ব্যতীত আরও একটি পুস্তক রচনা করেছিলেন, তার নাম 'ভিষগবন্ধু'। কিন্তু বইটি প্রকাশিত হবার অগেই তাঁর মৃত্যু হয়। তাঁর পুত্র রাধাগোবিন্দ করের উদ্যোগে পরে এটি প্রকাশিত হয়।

রাধাগোবিন্দ কর নিজেও লেখেন 'সংক্ষিপ্ত ভৈষজ্যতত্ত্ব বা মেটিরিয়া মেডিকা সার সংগ্রহ' ( ২য় সং, ১৮৯৭ ) এবং 'ভিষক-সুহৃদ' ( ৪র্থ সং, ১৮৯৫ ), জাহিরুদ্দীন আহ্মেদ লেখেন 'সার্জারি' বা 'অস্ত্রচিকিৎসা' ( ২য় সংস্করণ, ১৮৯৩ )। জাহিরুদ্দীন একটি পত্রিকাও সম্পাদনা করতেন —'ভিষক্ দর্পণ'। সুন্দরীমোহন দাসের লেখা 'স্বাস্থ্য-বিজ্ঞান' প্রকাশিত হয় ১৮৯৬ সালে।

খাদ্য-বিষয়ে প্রথম গ্রন্থ রচনা করেন ভুবনচন্দ্র বসাক। তাঁর রচিত খাদ্যবস্তুর দ্রব্যগুণ' প্রকাশিত হয় ১৮৮৫ সালে। দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায় লেখেন 'খাদ্য বিচার'। ( বুদ্ধদেব ভট্টাচার্য, বঙ্গ সাহিত্যে বিজ্ঞান )

উপরে উল্লিখিত সব গ্রন্থের দোষ এই যে ভাষা বড় নীরস, সাহিত্যগুণ তাতে নেই। বাগবাজার সাহিত্যসভার গ্রন্থবিভাগ কর্তৃক ১৯১০ সালে প্রকাশিত হল 'খাদ্য' শীর্ষক একটি গ্রন্থ। ভাষার দিক থেকে, বিষয়বস্তুর দিক থেকে বইটি অভিনব। প্রকাশিত হওয়ামাত্র বইটি লোকের দৃষ্টি আকর্ষণ করল। লেখক বিখ্যাত বিজ্ঞানী মেডিকেল কলেজের রসায়নবিভাগের ডাঃ চুনিলাল বসু। বিজ্ঞান বিষয়ে এমন মনোজ্ঞ গ্রন্থ আগে আর প্রকাশিত হয়নি। তাঁর অন্য কয়েকটি গ্রন্থের নাম 'শারীর স্বাস্থ্য-বিধান' ( ১৯১৩ ), 'পল্লীস্বাস্থ্য' ( ১৯১৬ ), 'স্বাস্থ্য পঞ্চক' ( ১৯১৮ )। চুনিলাল বসু বাংলায় মোট তেরটি এবং ইংরেজিতে বারোটি গ্রন্থ রচনা করেছিলেন। বিজ্ঞান-বিষয়ক গ্রন্থ ছাড়াও তিনি রচনা করেছিলেন ভ্রমণকাহিনী, রস-রচনা। পরবর্তীকালে ডাঃ রুদ্রেন্দ্র-কুমার পাল ছাড়া আর কেউ বাংলায় চিকিৎসা-বিজ্ঞান বিষয়ে উৎকৃষ্ট গ্রন্থ রচনা করেননি।

আগেকার দিনে সবচেয়ে বিখ্যাত জার্নাল ছিল 'ইণ্ডিয়ান মেডিকেল গেজেট'। এটি প্রথম প্রকাশিত হয় ১৮৬৬ সালে। এতে সূর্যকুমার চক্রবর্তী, অন্নদাচরণ খাস্তগির, কানাইলাল দে, জগবন্ধু বসু, গোপাল-চন্দ্র চট্টোপাধ্যায় নিয়মিত প্রবন্ধ লিখতেন। সূর্যকুমার 'বেথুন সোসাই-টি'র আলোচনা-সভায় কলকাতার জনস্বাস্থ্য, বাঙালী জাতির শারীরিক

ও মানসিক শিক্ষা প্রভৃতি বিষয়ে বহু বক্তৃতা দেন। সেই সব বক্তৃতা প্রকাশিত হয় ১৮৭০ সালে '*Popular Lectures On Subjects of Indian Interest*' শীর্ষক গ্রন্থে। কানাইলাল দে দেশীয় ওষুধের উপর বিরাট গ্রন্থ লেখেন—'*Indigenous Drugs of India* এই নামে। কেদারনাথ দাসের তিনটি বিখ্যাত গ্রন্থ—*Handbook of Obstetrics* ( ১৯১৪ ), *Textbook of Midwifery* (১৯২০ ) এবং *Obstetrics Forceps* (১৯২৮)। উপেন্দ্রনাথ ব্রহ্মচারীর *Kala-azar: Its Treatment* (১৯১৭), '*A Treatise on Kala-azar*' (১৯২৮), '*Gleanings from My Researches*' (১৯৪০ ) গবেষকদের অবশ্য পাঠ্য।

ডাঃ রাখালদাস ঘোষ ১৯০১ সালে ভেষজ-বিজ্ঞানের গ্রন্থ *A Treatise On Pharmacology, Materia Medica*-এর প্রথম খণ্ড প্রকাশ করেন। তিনি ছিলেন কলেজ অব ফিজিসিয়ন অ্যাণ্ড সার্জন-এর ওষুধ বিজ্ঞানের অধ্যাপক। মেটেরিয়া মেডিকা একটি 'শুষ্ক' বিষয়, ছাত্ররা মোটেই পড়তে চায় না, অথচ অত্যন্ত দরকারি বিষয়। এই বিষয় নিয়ে বই লেখা দুঃসাহসের পরিচয়। তার উপর ইংরেজিতে। কিন্তু ডাঃ ঘোষের বই বের হওয়া মাত্র ছাত্ররা লুফে নিল। এমনকি আই. এম. এস. অফিসাররা পর্যন্ত বইটির প্রশংসা করতে লাগলেন।

রাখালদাসের জন্ম ১৮৫১ সালে। বাড়ি ছিল বালিতে। স্কুলের পড়াশুনা সেখানেই শেষ হয়। ১৮৭০ সালে ভর্তি হন কলকাতার মেডিকেল কলেজে। বালি থেকে রোজ ক্লাশ করতে আসতেন মেডিকেল কলেজে। ১৮৭৫ সালে এল. এম. এস. পরীক্ষায় উত্তীর্ণ হয়ে সরকারী কাজে যোগ দেন। পাঁচ বছর পর কাজে ইস্তফা দেন এবং প্র্যাকটিস শুরু করেন বৌবাজারে। খুব দ্রুত তাঁর পসার বেড়ে যায়। তাঁর এতই নাম হয়েছিল যে মথুরার মহারাজা তাঁকে দিয়ে চিকিৎসা করিয়েছিলেন। কিছুদিন রামকৃষ্ণদেবেরও চিকিৎসা করেছিলেন ডাঃ ঘোষ। প্রচুর অর্থ উপার্জন করেছিলেন। কলেজ স্ট্রীটের উপর কয়েকটি বাড়ি তৈরি করেছিলেন। ১০৯ নম্বর কলেজ স্ট্রীটের বাড়িতে তিনি থাকতেন, নিচের

তলায় ছিল তাঁর ডিস্পেন্সারি। এই বাড়িতেই হিল্টন কোম্পানি প্রতিষ্ঠা করে ওষুধের ব্যবসা শুরু করেন। পরে একটি প্রকাশনা বিভাগও খোলেন। প্রথম বই প্রকাশিত হয়—*'Free masonry, the Master Mason's Guide'*। ডাঃ ঘোষের ফার্মাকোলজি বইটিও প্রকাশিত হয় হিল্টন কোম্পানি থেকে। হিল্টন কোম্পানি এখনো ঐ বাড়িতেই রয়েছে এবং ডাঃ ঘোষের বংশধরেরা প্রকাশনা বিভাগ চালু রেখেছেন।

রাখালদাস 'A Treatise on Pharmacology, Materia Medica'-র দ্বিতীয় খণ্ড লেখা প্রায় শেষ করে এনেছিলেন। ১৯০২ সালে তাঁর মৃত্যু হয়। তাঁর মৃত্যুর পর দ্বিতীয় খণ্ডটির সম্পাদনা করেন মেডিকেল কলেজের অধ্যক্ষ কর্নেল লুকিস। প্রকাশিত হয় ১৯০৩ সালে। দ্বিতীয় খণ্ডের ভূমিকায় লুকিস লিখেছেন—

> 'যন্ত্রণাদায়ক ব্যাধিতে দীর্ঘকাল ভুগে গত আগষ্ট মাসে ডাঃ রাখালদাস ঘোষের মৃত্যু হয়েছে। অকাল মৃত্যুর ফলে তিনি তাঁর গ্রন্থের দ্বিতীয় খণ্ডের প্রকাশিত রূপ দেখে যেতে পারলেন না। তিনি পাণ্ডুলিপি প্রায় সম্পূর্ণ করে এনেছিলেন। শেষ সময়ে তাঁর মুখে শুধু একটি কথাই শোনা যেত, 'আমার বই যেন বের হয়।' সেজন্যই আমি বইটি সম্পাদনা করার দায়িত্ব গ্রহণ করেছিলাম এবং এখন এটি সাধারণের হাতে তুলে দিতে পেরে আনন্দ বোধ করছি। …এই ছোট দুটি খণ্ডে ছাত্ররা যে শুধু ওষুধ বিজ্ঞানের জ্ঞাতব্য সব তথ্যই পাবে, তাই নয়, ডাঃ ঘোষের নিজের দীর্ঘদিনের চিকিৎসার অভিজ্ঞতা সম্বন্ধেও জানতে পারবে। যারা পূর্বাঞ্চলে চিকিৎসা করতে ইচ্ছুক তাদের জন্য আমি দৃঢ় প্রত্যয়ের সঙ্গে এই বইটি সুপারিশ করতে পারি।'

স্যার লুকিসের মতো ব্যক্তি ডাঃ ঘোষের বইটির সম্পাদনা করতে রাজী হওয়ায় এই প্রমাণিত হয় যে বইটি নিতান্ত সাধারণ নয়। লুকিস দুখণ্ড মিলিয়ে বইটিকে এক খণ্ডে প্রকাশ করেন, দ্বিতীয় সংস্করণ থেকে। ১৯১০ সালে চতুর্থ সংস্করণ সম্পাদনার দায়িত্ব নেন মেডিকেল কলেজেরই

মেটেরিয়া মেডিকার অধ্যাপক (পরে অধ্যক্ষ) জে. জে. কেলভার্ট। ১৯১৩ সালে পঞ্চম সংস্করণ প্রকাশিত হয় কর্ণেল ডিয়ারির সম্পাদনায়। তার পর থেকে অর্থাৎ ১৯১৫ সালে প্রকাশিত ষষ্ঠ সংস্করণ থেকে বইটির সম্পাদনা করেন রাখালদাসের পুত্র ডাঃ বীরেন্দ্রনাথ ঘোষ, প্রথম দিকে ডিয়ারির সঙ্গে, পরে ১৯২৫ সালের দশম সংস্করণ থেকে একা। ডাঃ বীরেন্দ্রনাথ ঘোষ যখন গ্রন্থটি সম্পাদনা করার দায়িত্ব নিজের হাতে নেন, তখন ভেষজ-বিজ্ঞানের দ্রুত উন্নতি হচ্ছে, নিত্যনূতন চমকপ্রদ ওষুধ আবিষ্কৃত হচ্ছে। বীরেন্দ্রনাথ অত্যন্ত দক্ষতার সঙ্গে গ্রন্থটির সম্পাদনা করেন। সেজন্য এর জনপ্রিয়তা উত্তরোত্তর বেড়ে চলে। বীরেন্দ্রনাথের হাতে ১৯৫২ সালে বইটির ঊনবিংশ সংস্করণ প্রকাশিত হয়েছিল। এরপব থেকে পরিবারিক ভাগাভাগির দরুন বইটির প্রকাশনার দায়িত্ব তাঁর হাত থেকে চলে যায়। এখনো রাখালদাসের বই প্রকাশিত হচ্ছে হিল্‌টন কোম্পানি থেকে এবং এর জনপ্রিয়তা এখনো অক্ষুণ্ণ।

ডাঃ বীরেন্দ্রনাথ ঘোষ স্বাস্থ্য-বিজ্ঞানের একটি গ্রন্থ রচনা করেন ১৯১২ সালে, ডাঃ জহরলাল দাসের সঙ্গে যুগ্মভাবে। ডাঃ দাস বীরেন্দ্রনাথের সহপাঠী ছিলেন। গ্রন্থটির রচনাকালে তিনি পাটনা শহরের হেল্‌থ অফিসার ছিলেন। পরে ডাঃ দাস কারমাইকেল মেডিকেল কলেজে স্বাস্থ্য বিজ্ঞানের অধ্যাপকপদে নিযুক্ত হয়েছিলেন। মনোমালিন্যের দরুন ডাঃ দাস এই বইটির সংশ্রব ত্যাগ করেন। তখন থেকে ডাঃ ঘোষ একাই বইটির রচয়িতা হিসাবে পরিচিত হন। ডাঃ দাসও একা একটি বই লিখেছিলেন, কিন্তু বইটি তেমন চলেনি। ফার্মাকোলজির অধ্যাপকের পক্ষে স্বাস্থ্য-বিজ্ঞান সম্বন্ধে বই লেখা কিছুটা আশ্চর্যের বটে!

বর্তমানে 'হাইজিন' বলে কোনো বিষয় মেডিকেল কলেজে পড়ানো হয় না। পরিবর্তে পড়ানো হয় হাইজিনের চেয়ে অনেক ব্যাপক বিষয়বস্তু, প্রিভেনটিভ অ্যাণ্ড সোস্যাল মেডিসিন। রোগ হলে রোগীর চিকিৎসা হয়, সাধারণ লোকের কাছে এটাই স্বাভাবিক রীতি। তাদের কাছে

রোগ থেকে মুক্ত থাকার উপায়গুলি তত জরুরী নয়। জীবাণু এবং রোগী এই দুটি ছাড়াও এমন অনেক অবস্থা আছে, যেগুলির উপর রোগ হওয়া, না-হওয়া নির্ভর করে। ধরা যাক ম্যালেরিয়ার কথা। ম্যালেরিয়া রোগীর সঙ্গে বাস করলেও ম্যালেরিয়া হবে না, যদি না মশা ম্যালেরিয়ার জীবাণু একজনের শরীর থেকে নিয়ে দশ বার দিন পর আরেকজনের শরীরে তা ঢুকিয়ে দেয়। আবার, বসন্ত রোগ ছড়ায় রোগীর সান্নিধ্যে এলে। কিন্তু একথা সকলের জানা, বসন্তের টিকা নেওয়া থাকলে বসন্ত রোগ হতে পারে না। কারণ, টিকা দেওয়ার ফলে শরীরের প্রতিরোধ ক্ষমতা থাকে যথেষ্ট। হুকওয়ার্ম ক্রিমির জন্য হয় রোগ। হুকওয়ার্মে ভুগছে এমন রোগীকে চিকিৎসক চিকিৎসা করেন বটে, কিন্তু কিছুদিন যেতে না যেতেই আবার সে আক্রান্ত হয়। কেন? কারণ গ্রামের মানুষ সাধারণত যেখানে সেখানে মলত্যাগ করে এবং হুকওয়ার্মের ক্রিমি চামড়ার ভিতর দিয়ে লোকের শরীরে প্রবেশ করে। সেজন্য হুকওয়ার্ম থেকে রেহাই পেতে হলে দরকার যেখানে সেখানে মলত্যাগের অভ্যাস ত্যাগ করা। আবার এমন রোগও অনেক আছে, যাদের জন্য কোনো জীবাণু দায়ী নয়—যেমন, হৃদ্‌রোগ, ক্যান্সার, মানসিক ব্যাধি প্রভৃতি। এই সব রোগের কারণগুলি ছড়িয়ে আছে প্রাকৃতিক আবহাওয়ায়, সামাজিক অবস্থায়, আহারে, আচরণে এবং আরো বহু জানা-অজানা বস্তুতে।

ডাঃ বীরেন্দ্রনাথ ঘোষ ছিলেন দূরদৃষ্টিসম্পন্ন ব্যক্তি। তিনি যখন এই বই লেখেন তখন মেডিকেল কলেজগুলিতে 'হাইজিন' সবচেয়ে অবহেলিত বিষয়। হাইজিনের শিক্ষক পাওয়া ছিল দুষ্কর, কারণ হাইজিনের শিক্ষক শিক্ষকমহলে সবচেয়ে অবজ্ঞাত ব্যক্তি। ছাত্ররা কদাচিৎ কোনো হাইজিন বই পড়ত, কলেজের নোটই ছিল একমাত্র সম্বল। মেডিসিন, সার্জারি, মিডওয়াইফারি—এই সব বিষয়েই ছাত্রদের উৎসাহ। আজ দিনকাল পাল্টেছে। এখন প্রিভেন্টিভ মেডিসিনের শিক্ষকরা আত্মমর্যাদায় প্রতিষ্ঠিত। মেডিসিন, সার্জারি, মিডওয়াইফারি এখন প্রিভেন্টিভ মেডিসিন ছাড়া চলে না। ডাঃ ঘোষ অনেক আগেই

বুঝতে পেরেছিলেন চিকিৎসকদের দৃষ্টি স্বাস্থ্য-বিজ্ঞানের দিকে একদিন না একদিন ফিরবেই।

১৯৫৩ সালে এই বই-এর ত্রয়োদশ সংস্করণ প্রকাশিত হয়। এই থেকে প্রমাণিত হয় এর জনপ্রিয়তা কত। স্বাস্থ্য-বিজ্ঞানের বইটির ভূমিকায় বিখ্যাত শল্যচিকিৎসক কেনেথ মেকলিয়ড লিখেছিলেন :

'বিষয়বস্তুর সুন্দর বিন্যাস ও স্বচ্ছ বর্ণনা করার ক্ষমতা ডাঃ বীরেন্দ্রনাথ ঘোষ উত্তরাধিকারসূত্রে পিতার কাছ থেকে লাভ করেছেন। তাঁর পিতা ডাঃ রাখালদাস ঘোষেব এই ক্ষমতাছিল অসামান্য। একটি নিষ্ঠাবান এবং বুদ্ধিদীপ্ত সহকারীর আনন্দ-স্মৃতি এখনও বহন করছি।'

মেডিকেল কলেজের ডাঃ কানাইলাল দে এবং পরে স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনের ডাঃ রামনাথ চোপরা এদেশের গবেষকদের দৃষ্টি আকর্ষণ করেছিলেন দেশীয় গাছ-গাছড়ার দিকে। ডাঃ চোপরার গবেষণার ফলে বহু উদ্ভিদজাত ওষুধের রাসায়নিক ক্রিয়া জানা সম্ভব হয়। ডাঃ চোপরা গবেষকদের কাছে প্রেরণাস্বরূপ। ডাঃ ঘোষও চোপরার পথেই অগ্রসর হয়েছিলেন। আয়ুর্বেদমতে অর্জুন গাছেব এবং অশোক গাছের ছালের ব্যবহার হয়ে থাকে। ডাঃ ঘোষই প্রথমে এই দুটি গাছের বাকল পরীক্ষা করে রাসায়নিক বিশ্লেষণ করেন।

বীরেন্দ্রনাথের জন্ম কলকাতায় ১৮৮২ সালের ৬ই ফেব্রুয়াবি। স্কুলের পড়াশুনা মেট্রোপলিটন ইনস্টিটিউশনে। এন্ট্রান্স পাশ করার পর আসেন সেণ্ট জেভিয়ার্স কলেজে। এখান থেকে পাশ করেন এফ. এ.। এর পর তিনি ভর্তি হন কলকাতা মেডিকেল কলেজে। বীরেন্দ্রনাথ নিজে গল্প করেছেন, তিনি জীবনে একবার মাত্র তাঁর পিতাকে হাসতে দেখেছিলেন। রাখালদাস ছিলেন ভীষণ গম্ভীর প্রকৃতির এবং কড়া মেজাজের। ছেলেবেলা থেকে দারিদ্র্যের সঙ্গে সংগ্রাম করে তাঁকে বড় হতে হয়েছে। পরবর্তীযুগে অবশ্য তিনি উপার্জন করেছেন প্রচুর অর্থ, কলকাতায় বাড়ি করেছেন কয়েকটি, আত্মীয় অনাত্মীয় বহু লোককে সাহায্য করেছেন, আশ্রয় দিয়েছেন। কিন্তু তাঁর মুখে হাসি কেউ কখনো

দেখেনি। রাখালদাসের তিন পুত্র। জ্যেষ্ঠ সুরেন্দ্রনাথ, মধ্যম বীরেন্দ্রনাথ এবং কনিষ্ঠ শৈলেন্দ্রনাথ। রাখালদাস একদিন ছেলেদের জিজ্ঞাসা করলেন, তাদের মধ্যে কেউ ডাক্তারি পড়তে চায় কিনা। একমাত্র বীরেন্দ্রনাথই ডাক্তারি পড়তে চাইলেন। শুনে রাখালদাস একটু হাসলেন।

১৯০৭ সালে বীরেন্দ্রনাথ এল. এম. এস. পরীক্ষায় উত্তীর্ণ হলেন। যোগ দিলেন বেলগাছিয়ার 'ক্যালকাটা মেডিকেল স্কুল অ্যাণ্ড কলেজ অব ফিজিশিয়ন অ্যাণ্ড সার্জন অব বেঙ্গল'-এ মেটেরিয়া মেডিকার শিক্ষক হিসাবে। এল. এম. এস. পাশ করার পর তিনি প্রণাম করতে গিয়েছিলেন ডাঃ রাধাগোবিন্দ করকে। ডাঃ কর আশীর্বাদ করে বললেন, 'বাপের নাম রাখা চাই।' পরক্ষণেই বললেন, 'চাকরি করবে? যদি কর, কাল থেকে এসে যোগ দাও স্কুলে।' চাকরি হয়ে গেল। এখানেই কাটালেন সারাটা কর্মজীবন। ১৯১৪ সালে তিনি গেলেন ইংল্যাণ্ডে। লণ্ডনের ইউনিভার্সিটি কলেজে অধ্যাপক ক্রাশনির (Prof. Crushney) অধীনে কাজ করার সুযোগ পেলেন। অধ্যাপক আর্থার রবার্টসন ক্রাশনি ভেষজ-বিজ্ঞানে একটি বিখ্যাত নাম। রক্ত সংবহন, বৃক্ক প্রভৃতির উপর কার্যকরী অনেক ওষুধ তিনি আবিষ্কার করেন। ডাঃ ঘোষ এই বিশ্বখ্যাত বৈজ্ঞানিকের সাহচর্যে এসে গবেষণার প্রতি গভীর-ভাবে আকৃষ্ট হন। লণ্ডন থেকে গেলেন গ্লাসগোর রয়াল ইনফার্মারিতে এবং সেখান থেকে ডাবলিনের কুম্বে হাসপাতালে। ডাবলিনে এল. এম. ডিপ্লোমা লাভ করলেন এবং ১৯১৫ সালে পেলেন এফ. আর এফ. পি. এস. উপাধি।

দেশে ফিরে এসে ডাঃ ঘোষ বেলগাছিয়ার মেডিকেল স্কুল ও কলেজে মেটেরিয়া মেডিকার অধ্যাপকপদে নিযুক্ত হলেন। ১৯১৬ সালে এই স্কুল পূর্ণাঙ্গ কলেজরূপে পরিগণিত হয়, নাম হয় বেলগাছিয়া মেডিকেল কলেজ। ১৯১৯ সালে কলেজের পরিবর্তিত নাম হয় কারমাইকেল মেডিকেল কলেজ। এই কলেজের প্রথম যুগে যে সব চিকিৎসক কাজ করেছেন, তাঁদের প্রত্যেকেই ছিলেন নিজ নিজ ক্ষেত্রে স্বনামধন্য।

তাঁদের অনেক স্বার্থত্যাগ করতে হয়েছে। অধ্যাপকদের প্রায় সবাই ছিলেন অবৈতনিক। ডাঃ ঘোষও কলেজ থেকে পেতেন যৎসামান্য পারিশ্রমিক। চিকিৎসক হিসাবে কয়েকটি প্রতিষ্ঠানের সঙ্গে সংশ্লিষ্ট ছিলেন। শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালের চিকিৎসক এবং মেকলিয়ড কোম্পানির প্রধান চিকিৎসক হিসাবে কাজ করেছেন বহু বছর। কিন্তু ভেষজ-বিজ্ঞানই ছিল তাঁর সবচেয়ে প্রিয় বিষয় এবং কারমাইকেল মেডিকেল কলেজই ছিল তাঁর প্রকৃত কর্মক্ষেত্র। বর্তমান আর. জি. কর মেডিকেল কলেজের ফার্মাকোলজি বিভাগ কলেজের অন্যতম শ্রেষ্ঠ বিভাগ। এর প্রতিটি জিনিস ডাঃ ঘোষের নিজের হাতে গড়া। তিনি যে শুধু নিজেই গবেষণা করতেন তাই নয়, অনেক তরুণ মেধাবী ছাত্রকেও উদ্বুদ্ধ করেছেন গবেষণায়।

ভারতবর্ষে ভেষজ-বিজ্ঞান সংক্রান্ত প্রায় সব ব্যাপারেই ডাঃ ঘোষ জড়িত ছিলেন। ঔষুধপ্রস্তুতপ্রণালী শিক্ষা দেবার গ্রন্থ রচনার জন্য ১৯৪৮ সালে একটি 'ফার্মাকোপিয়া কমিটি' গঠিত হয়। ডাঃ ঘোষকে এই কমিটির সভাপতি নিযুক্ত করা হয়। প্রতি দেশেরই পৃথক ফার্মাকোপিয়া থাকে। ইয়োরোপীয় চিকিৎসার প্রথম ফার্মাকোপিয়া রচিত হয় ইতালী ও স্পেনে। লণ্ডন ফার্মাকোপিয়ার জন্ম ১৬১৮ সালে। এডিনবরায়, ডাবলিনে আলাদা ফার্মাকোপিয়া প্রকাশিত হয় যথাক্রমে ১৬৯৯ এবং ১৮০৭ সালে। ১৮৬৪ সালে ব্রিটেনের সর্বত্র ব্রিটিশ ফার্মাকোপিয়া চালু হয়। আমেরিকায় প্রথম ফার্মাকোপিয়া প্রকাশিত হয় ১৮২০ সালে।

ভারতে প্রথম ফার্মাকোপিয়া প্রকাশিত হয় ১৮৩৪ সালে 'বেঙ্গল ফার্মাকোপিয়া' নামে। ১৯০০ সালে ব্রিটিশ ফার্মাকোপিয়ার (১৮৯৮) পরিশিষ্ট হিসাবে এটি যুক্ত হয়। ডাঃ ঘোষের উৎসাহে এবং সভাপতিত্বে ১৯৫৫ সালে গোটা ভারতের প্রথম ফার্মাকোপিয়া প্রকাশিত হয়।

মেডিকেল কাউন্সিল অব ইণ্ডিয়া মেডিকেল কলেজগুলিতে ভেষজ-বিজ্ঞানের পাঠ্যক্রম নির্ধারণের জন্য যে কমিটি নিয়োগ করেছিলেন, ডাঃ ঘোষ তারও সভাপতি ছিলেন।

ডাঃ ঘোষ ১৯৩৭ সালে এম. বি. ই. অর্থাৎ 'মেম্বর অব ব্রিটিশ এম্পায়ার' উপাধি লাভ করেন এবং ১৯৩৯ সালে এডিনবরা রয়েল সোসাইটির 'ফেলো' নির্বাচিত হন। ১৯৫৭ সালের ৩রা নবেম্বর তাঁর মৃত্যু হয়।

ডাঃ ঘোষের তিন পুত্র এবং এক কন্যা। পুত্রদের মধ্যে দুজন চিকিৎসক। এক পুত্র ডাঃ মণীন্দ্রনাথ ঘোষ পণ্ডিচেরী মেডিকেল কলেজে ফার্মাকোলজির অধ্যাপক। তিনিও একটি গ্রন্থ রচনা করেছেন—*Fundamentals of Experimental Pharmocology*. বীরেন্দ্রনাথ পিতার মুখে একবার হাসি দেখেছিলেন, কিন্তু তাঁর পুত্রেরা তাঁর মুখে কতবার হাসি দেখেছেন বলা কঠিন। বীরেন্দ্রনাথ পিতার মতই তেজদীপ্ত এবং গম্ভীর প্রকৃতির ছিলেন। ছাত্ররা, গবেষকরা তাঁকে যেমন শ্রদ্ধা করতেন, তেমনি ভীষণ ভয় করতেন, কারণ তিনি কর্তব্যে অবহেলা সহ্য করতে পারতেন না।

এই শতকের গোড়ার দিকে কলকাতার দুজন শল্যচিকিৎসকের নাম সারা ভারতে ছড়িয়ে পড়েছিল। ভারতের বিভিন্ন স্থান থেকে রোগীরা আসত—এই দুজনের একজনকে দিয়ে অপারেশন করাবার জন্য। এঁরা হলেন, সুরেশপ্রসাদ সর্বাধিকারী এবং মৃগেন্দ্রলাল মিত্র। সুরেশপ্রসাদ ছিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের এম. ডি.। মৃগেন্দ্রলাল ছিলেন এডিনবরার এফ. আর. সি. এস.।

মৃগেন্দ্রলালের জন্ম ১৮৬৭ সালের ২৭শে মে, বর্ধমান জেলার কাইতি গ্রামে। শৈশবেই তাঁকে চলে যেতে হয় পাঞ্জাবে, সেখানে তাঁর জ্যেষ্ঠ ভ্রাতা সরকারী কাজে নিযুক্ত ছিলেন। পড়াশুনা করেন পাঞ্জাবে। পাঞ্জাব বিশ্ববিদ্যালয় থেকে ১৮৯১ সালে এল. এম. এস. উপাধি লাভ করেন। এরপর যোগ দেন সরকারী কাজে। প্রথমে কাজ করেন মধ্যভারতে। ১৮৯৫ সালে আসেন কলকাতায়, মেডিকেল কলেজের এজরা হাসপাতালে হাউস-সার্জন হিসাবে কাজ করেন কিছুকাল। তারপর তাঁকে কাজ করতে হয় বিভিন্ন জেলা হাসপাতালে। ১৯০০

সালে ফিরে আসেন কলকাতায়। এবার ক্যাম্পবেল মেডিকেল স্কুলের শস্ত্রচিকিৎসার শিক্ষক নিযুক্ত হলেন। এতদিন মৃগেন্দ্রলালের জীবন কেটেছে অন্যান্য চাকরিজীবীদের মতো গতানুগতিকতার মধ্য দিয়ে। এবার এল এক পরিবর্তনের ঢেউ। ১৯০৫ সালে সাগর পাড়ি দিলেন। উদ্দেশ্য, এফ. আর. সি. এস. করা। সে সময়ে তাঁর বয়স ৩৮। এই বয়সটা পড়াশুনার পক্ষে খুব অনুকূল নয়, তার উপর কালাপানি পার হয়ে যাওয়া। বিধানচন্দ্র রায় মৃগেন্দ্রলালের তিন বছর পর ইংল্যাণ্ডে গিয়েছিলেন, তখন তিনি ২৬ বছরের যুবক। তবে মনোবল এবং দৃঢ় প্রতিজ্ঞা থাকলে বয়স কোনো গুরুতর সমস্যা নয়। মৃগেন্দ্রলাল তা প্রমাণ করলেন। অল্পদিনের মধ্যে এডিনবরার এফ. আর. সি. এস. পরীক্ষায় উত্তীর্ণ হলেন। ব্রাসেলস থেকে লাভ করলেন এম. ডি. ডিগ্রি।

দেশে ফিরে এসে তিনি ক্যাম্পবেল স্কুলের আগেকার পদেই কাজ করতে লাগলেন। কিন্তু তাঁকে অন্যায়ভাবে বদলি করা হল ডায়মণ্ডহারবারের এক ডিস্পেন্সারিতে। বদলির কারণ, কলকাতায় জনৈক বিখ্যাত ব্যক্তির জামাতা ফিরে এসেছেন বিলাত থেকে, তাঁকে ডাঃ মিত্রের জায়গায় বসিয়ে দেওয়া হল। ডাঃ মিত্র ডায়মণ্ডহারবারে গেলেন বটে তবে শীঘ্রই পদত্যাগ করলেন। ১৯০৮ সালে যোগ দিলেন 'ক্যালকাটা মেডিকেল স্কুল অ্যাণ্ড কলেজ অব ফিজিসিয়ন অ্যাণ্ড সার্জন'-এ। এই প্রতিষ্ঠানটিকে কলেজে পরিণত করায় এবং বিশ্ববিদ্যালয়ের অনুমোদন লাভে রাধাগোবিন্দ কর, সুরেশপ্রসাদ সর্বাধিকারী এবং নীলরতন সরকারের মতো মৃগেন্দ্রলালের উদ্যমও কম ছিল না। ১৯২১ সালে সুরেশপ্রসাদের মৃত্যু হলে, মৃগেন্দ্রলাল কারমাইকেল মেডিকেল কলেজে শস্ত্র-চিকিৎসার অধ্যাপক পদে নিযুক্ত হন। কয়েকবার কলেজের অধ্যক্ষপদেও তিনি অস্থায়ীভাবে কাজ করেছিলেন।

ডাঃ মিত্র কারমাইকেল মেডিকেল কলেজ হাসপাতাল ছাড়া যুক্ত ছিলেন আমহার্স্ট স্ট্রীটের বিশুদ্ধানন্দ সরস্বতী মারওয়াড়ী হাসপাতাল এবং কাশীপুরের নর্থ সুবার্বন হাসপাতালের সঙ্গে। বলা বাহুল্য তাঁর

পসার ছিল বিরাট। প্রচুর অর্থ উপার্জন করেছিলেন তিনি। তাঁর কাছ থেকে অর্থ সাহায্য পেত বহু লোক, বিশেষ করে ছাত্ররা। ছাত্রদের নিকট তাঁর গৃহের দ্বার ছিল অবারিত। বহু ছাত্র তাঁর সাহায্য লাভ করেছে। সেই সাহায্য তিনি দিতেন খুব গোপনে। রোগীদের বেলাতেও তিনি ছিলেন খুব সহানুভূতিশীল। যদি টের পেতেন, কোন রোগীর পয়সা দেবার সামর্থ্য নেই, তবে তাঁর কাছ থেকে 'ভিজিটের' টাকা নিতেন না। বস্তির দরিদ্র লোকদের মধ্যে তিনি এবং তাঁর স্ত্রী দুজনেই সেবাকার্য করতেন।

মৃগেন্দ্রলাল শিক্ষক হিসাবে প্রচুর খ্যাতি অর্জন করেছিলেন। তাঁর ক্লাশের বক্তৃতাগুলি ছিল খুব চিত্তাকর্ষক। এই বক্তৃতাগুলি পুস্তকাকারে প্রকাশ করেন। তখনকার যুগে শস্ত্র-চিকিৎসার সব পুস্তকই ছিল বিখ্যাত ব্রিটিশ বা আমেরিকান চিকিৎসকদের লেখা। মৃগেন্দ্রলালের গ্রন্থ *Essentials of Surgery* দুইখণ্ডে লিখিত। গ্রন্থটি যে ছাত্রমহলে সমাদৃত হয়েছিল তার প্রমাণ ১৯৩২ সালে এর দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয়। বাংলাতেও 'শস্ত্রচিকিৎসার' একটি গ্রন্থ তিনি রচনা করেন।

সার্জন বললেই ছুরি, কাঁচি, অপারেশন টেবিল, ক্লোরোফর্মের গন্ধ, গায়ে সাদা অ্যাপ্রন্, মুখোশ-পরা কয়েকটি লোকের ছবি চোখের সামনে ভেসে ওঠে। সেই সার্জনই গভীর রাত পর্যন্ত বসে বসে সার্জারির বই লিখছেন—তাও অস্বাভাবিক মনে হয় না। কিন্তু যদি বলা হয়, সার্জন নিভৃতে বসে উপন্যাস রচনা করছেন, তবে অনেকের কাছেই তা অবিশ্বাস্য মনে হবে। অবিশ্বাস্য মনে হলেও মৃগেন্দ্রলাল সত্যি সত্যি একটি উপন্যাস লিখেছিলেন। তাঁর রচিত উপন্যাস 'মুক্তিপথ' এক বিরাট সাহিত্যকীর্তি না হতে পারে, কিন্তু তা সাহিত্য-রসপুষ্ট সে বিষয়ে কোনো সন্দেহ নেই।

ডাঃ মিত্র ব্যবসাতেও নেমেছিলেন। এ বিষয়ে অবশ্য নীলরতন সরকারই পথপ্রদর্শক। Lister Antiseptic and Dressing Co নামে তিনি অপারেশনে ব্যবহার্য ড্রেসিং-এর একটি ব্যবসা খোলেন।

আধুনিক ড্রেসিং-এর সরঞ্জাম সম্বন্ধে চাক্ষুষ অভিজ্ঞতা অর্জনের জন্য ১৯১৯ সালে আবার তিনি ইংল্যাণ্ডে যান। কিন্তু ব্যবসাতে তাঁর প্রচুর লোকসান হয়, এমনকি পার্ক সার্কাসের বাড়িটিও বিক্রি করে দিতে হয়।

ডাঃ মিত্র কলকাতা বিশ্ববিদ্যালয়ের 'ফেলো' ছিলেন কয়েক বছর। কারমাইকেল মেডিকেল কলেজের পরিচালন-সমিতিরও সদস্য ছিলেন।

১৯৩৪ সালের ৫ই অক্টোবর ডাঃ মিত্রের মৃত্যু হয়। লাহোরে থাককেই তাঁর বিবাহ হয়, সেখানকার বিখ্যাত ব্রাহ্মনেতা অবিনাশচন্দ্র মজুমদারের কন্যার সঙ্গে। স্ত্রীর মৃত্যুর পর দ্বিতীয়বার বিবাহ করেন—স্বনামধন্য ব্যারিস্টার মনোমোহন ঘোষের কন্যা হেমলতা দেবীকে। হেমলতা দেবীর কন্যা এলা সেন কয়েকটি ইংরেজি গ্রন্থ রচনা করেছেন।

# ক্যান্সার প্রতিরোধ

পাস্তুর এবং ককের আবিষ্কারের ফলে মানুষের মনে আশা জেগেছিল— যেহেতু জীবাণু রোগ উৎপত্তির কারণ, তাই রোগ নির্মূল করা মানুষের অসাধ্য হবে না। কিন্তু অচিরেই বোঝা গেল, সে আশা দুরাশা মাত্র। প্যাস্তুরের আবিষ্কারের পর এক শতাব্দী অতিক্রান্ত হয়েছে, বহু চাঞ্চল্যকর ওষুধ আবিষ্কৃত হয়েছে, কিন্তু সব রোগ নির্মূল হয়নি।

আবার এমন রোগও অনেক আছে যাদের উৎপত্তির কারণ জীবাণু বলে মনে হয় না। অধিকাংশ হৃদরোগ, ক্যান্সার, মানসিক ব্যাধি এই পর্যায়ে পড়ে। এদের মধ্যে আবার ক্যান্সার সবচেয়ে ভয়াবহ। ক্যান্সার যে শুধু দুরারোগ্য ব্যাধি তাই নয়, ক্যান্সারে মৃত্যু সবচেয়ে কষ্টদায়ক ও মর্মান্তিক। একমাত্র সান্ত্বনা এই যে ব্যাধির সূচনা থেকে যদি চিকিৎসা করা হয় তবে অনেক ক্ষেত্রেই সুফল পাওয়া যায়।

বর্তমান যুগে আমেরিকা যুক্তরাষ্ট্রে বা ইয়োরোপের অনেক দেশে মৃত্যুর কারণ হিসাবে ক্যান্সারের স্থান দ্বিতীয়। প্রথম স্থান দখল করে আছে হৃদরোগ। ভারতবর্ষেও এই দুটি ব্যাধির ব্যাপকতা অতি দ্রুত ও নিশ্চিতভাবে প্রকটিত হচ্ছে। এ থেকে ধারণা করা ঠিক হবে না যে এদেশে আগে ক্যান্সার ছিল না। ক্যান্সার অতি প্রাচীন ব্যাধি। তবে বর্তমানে এর প্রকোপ অনেক বেড়েছে সে বিষয়ে কোনো সন্দেহ নেই।

ক্যান্সার রোগীর ক্রমবর্ধমান সংখ্যার নানা কারণ। এক, আগে সংক্রামক ব্যাধিতে মৃত্যুহার ছিল খুব বেশি। প্লেগ, ম্যালেরিয়া, কলেরা, বসন্ত প্রভৃতি সংক্রামক রোগে শত শত লোক প্রাণ হারাত। বর্তমানে এই সব রোগের প্রকোপ অনেক হ্রাস পেয়েছে। সংক্রামক ব্যাধি হ্রাস পাওয়ার দরুন অসংক্রামক ব্যাধিগুলি বেশি করে নজরে পড়ছে। দুই, আগে ক্যান্সার হলে রোগনির্ণয় কম হত, বড় বড় শহরেও রোগ নির্ণয়ের ব্যবস্থা ছিল না। বর্তমানে সব বড় শহরেই রোগনির্ণয়ের ব্যবস্থা

রয়েছে। তিন, এদেশের লোকের আয়ু আগের থেকে অনেক বেড়ে গেছে। ১৯০১-১৯১১ সনে এদেশে লোকের গড় আয়ু ছিল মাত্র ২৩ বছর। ১৯৬৮ সালে তা বেড়ে ৫৩-তে এসে দাঁড়িয়েছে। কয়েক ধরনের ক্যান্সার ছাড়া সব ক্যান্সারই হয় ৪৫ বছরের পর। অতীত দিনে এই ক্যান্সার-বয়সে পৌঁছানোর আগেই অনেকের মৃত্যু হত। এ যেন প্রকৃতির এক ধরনের ফাঁদ। হৃদরোগ ও ক্যান্সারে মৃত্যু হওয়ার জন্যই দীর্ঘজীবী হওয়া।

ভারতে ক্যান্সার রোগীর সংখ্যা কত তার সঠিক অনুমান করা দুঃসাধ্য। অনুমান করা হয়, প্রতি বছর দু লক্ষ লোকের মৃত্যু হচ্ছে এই রোগে। প্রতি এক লক্ষ লোকের মধ্যে ৮৫ জন প্রতি বছর আক্রান্ত হচ্ছে। বলা বাহুল্য, ইয়োরোপ বা আমেরিকার তুলনায় এই সংখ্যা এখনো অনেক কম, কারণ সে সব দেশে প্রতি পাঁচজনের মধ্যে এক-জনের মৃত্যু হচ্ছে ক্যান্সারে।

ভারতে পুরুষদের মধ্যে সবচেয়ে বেশি ক্যান্সার হয় মুখের ভিতর ও গলায়। আর স্ত্রীলোকদের হয় জননতন্ত্রে।

সুষ্ঠুভাবে ক্যান্সার চিকিৎসার কাজ এদেশে বেশিদিন আগে শুরু হয়নি। বোম্বাই শহরে 'টাটা মেমোরিয়াল হাসপাতাল' প্রতিষ্ঠিত হয় ১৯৪১ সালে। তখন থেকে ক্যান্সার-চিকিৎসার ও গবেষণার এক নব-যুগের সূচনা হয়। বহু বিখ্যাত চিকিৎসক এবং গবেষক এখানে কাজ করছেন। ডাঃ খানোলকর ও ডাঃ পেমাস্টার এই দুজনের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। কলকাতায় সুপরিকল্পিতভাবে ক্যান্সার চিকিৎসা শুরু হয় বর্তমান চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল প্রতিষ্ঠার সময় থেকে। এর আগে ক্যান্সারের চিকিৎসা হত কলকাতার বড় বড় হাসপাতালগুলিতে। চিত্তরঞ্জন সেবাসদনে স্ত্রীলোকদের জননতন্ত্রে ক্যান্সারের চিকিৎসা হত। ডাঃ সুবোধ মিত্র যখন এই সেবাসদনের ডিরেক্টর, তখন ক্যান্সার হাসপাতাল খোলার কল্পনা তাঁর মাথায় আসে। ১৯৪০ সাল থেকে ডাঃ মিত্র প্রতিমাসে একশ টাকা জমা রাখতেন ক্যান্সার হাসপাতালের তহবিলে। তাঁর এই কল্পনা বাস্তবে

রূপ নিতে বেশি সময় লাগল না। প্রচুর দান আসতে লাগল। ময়মনসিংহের জমিদার দিলেন কয়েক লক্ষ টাকা, তা দিয়ে কেনা হল ডিপ্ এক্স্-রে প্ল্যাণ্ট। হাসপাতালের ভিত্তিপ্রস্তর স্থাপন করলেন মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়। সেবাসদন গড়ে উঠেছিল ডাঃ রায়ের প্রচেষ্টায়। ডাঃ রায় জানতেন এর প্রতিটি ইঁটকে, প্রতিটি ইঁট জানত ডাঃ রায়কে। ক্যান্সার হাসপাতালেরও প্রতিটি ইঁটকে জানতেন ডাঃ মিত্র। ক্যান্সার হাসপাতাল তৈরি হল, সর্বাধুনিক যন্ত্রপাতিতে সজ্জিত হল। ঠিক হল, এখানে শুধু স্ত্রীলোকদের চিকিৎসা হবে না, সব রকমের ক্যান্সারেরই চিকিৎসা করা হবে।

১৯৫০ সালে নবনির্মিত ক্যান্সার হাসপাতালের উদ্বোধন করলেন পৃথিবীখ্যাত বৈজ্ঞানিক নোবেল পুরস্কার বিজয়িনী মাদাম জুলিও কুরি। ডাঃ মিত্র হাসপাতাল তৈরি করেই ক্ষান্ত হলেন না, ক্যান্সারের উপর গবেষণা করার জন্য একটি প্রতিষ্ঠানের প্রয়োজনীয়তা বোধ করলেন।

ক্যান্সার এমন একটি ব্যাধি, যার কারণ খুব স্পষ্ট নয়। সঠিক কারণ না জানা গেলেও নানা পরীক্ষা ও পরিসংখ্যানের দ্বারা কয়েকটি কারণ জানা সম্ভব হয়েছে। দেখা গেছে, দেহের কোনো অংশ যদি কিছু দ্বারা অনবরত উত্তেজিত হতে থাকে, তবে সে জায়গায় ক্যান্সার দেখা দিতে পারে। আমাদের দেশে মুখের ভিতর ক্যান্সার অত্যধিক হওয়ার কারণ—অনবরত পান, সুপারি, চুন, তামাক চিবোনো এবং মুখ অপরিষ্কার রাখা। ভাঙা দাঁতের ক্রমাগত ঘর্ষণের ফলেও এ-রোগ উৎপন্ন হয়। দক্ষিণ ভাবতে এক শ্রেণীর লোকের অভ্যাস বিড়ির আগুনের দিকটা মুখের ভিতরে রেখে ধোঁয়া টানা। এই শ্রেণীর লোকদের মধ্যে মুখের ক্যান্সার খুব বেশি হয়। ধূমপান, বিশেষত সিগারেটের ধূমপান যে ফুসফুসের ক্যান্সারের কারণ তা আজ প্রায় স্বীকৃত। গ্রেট ব্রিটেনে পরিসংখ্যানের দ্বারা প্রমাণিত হয়েছে, যারা সিগারেট খায়, তাদের মধ্যে ফুসফুসের ক্যান্সার অত্যন্ত বেশি, যারা ধূমপান করে না, তাদের ফুসফুসের ক্যান্সার খুব কম। ভারতবর্ষে ফুসফুসের ক্যান্সার তুলনামূলক ভাবে কম। তবে এর কারণ কি তা তত পরিষ্কার নয়। হতে পারে, আমাদের

দেশে সিগারেটের প্রচলন অন্যান্য দেশের চেয়ে কম। লিউকিমিয়া রোগের কারণ যে আণবিক বিকিরণ, তাও প্রমাণিত। নাগাসাকি ও হিরোসিমাতে আণবিক বোমা নিক্ষেপের ফলে যে বিকিরণ হয়েছিল তা থেকে বহু লোক লিউকিমিয়া রোগে আক্রান্ত হয়েছে। সন্ন্যাসিনীদের মধ্যে সমীক্ষা করে দেখা গেছে তাঁদের জরায়ুব ক্যান্সার খুব কম, কিন্তু স্তনের ক্যান্সার বেশি। জরায়ুব ক্যান্সার হয় সেই সব স্ত্রীলোকের, যাঁদের ঘনঘন সন্তান হয়। আবার স্তনের ক্যান্সার হয় তাঁদের, যাঁদের কোনো সন্তান নেই বা সন্তান সংখ্যা কম বা যেসব মা শিশুদের স্তন্য পান করায় না। এসব ছাড়া ক্যান্সারের আবো বহু কারণ আছে, এমনকি কোনো কোনো ক্যান্সারের জন্য ভাইরাসকে দায়ী কবা হয়েছে। গবেষণা চলছে, ক্যান্সারের শেষ কথা এখনো বলা হয় নি।

ডাঃ মিত্র গবেষণার জন্য প্রতিষ্ঠা করলেন চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার রিসার্চ সেন্টার। ১৯৫৭ সালের এপ্রিল মাসে প্রতিষ্ঠিত হয় এই গবেষণা বিভাগ। ১৯৬৫ সালে নতুন বাড়িতে এই গবেষণাকেন্দ্র স্থানান্তরিত হয়।

ক্যান্সার হাসপাতাল প্রতিষ্ঠা, গবেষণাগার প্রতিষ্ঠা—একদিকে এগুলি যেমন অত্যন্ত প্রয়োজনীয়, অন্যদিকে তেমনি প্রয়োজন রোগেব সূচনাতেই চিকিৎসা করানো। অন্যান্য রোগে যেমন, ক্যান্সারও তেমনি, চিকিৎসায় যত দেরি হবে, রোগ তত দুরারোগ্য হবে এবং শরীরের সর্বত্র রোগ ছড়িয়ে পড়বে ও চিকিৎসার বাইরে চলে যাবে। অতএব ক্যান্সার চিকিৎসার মূল কথা সূচনায় রোগনির্ণয়। কিন্তু দুঃখের বিষয়, সাধারণত হয় উল্টো। চিকিৎসা শুরু হয় রোগ যখন অনেক এগিয়ে গেছে অর্থাৎ দুরারোগ্য হয়ে উঠেছে। দেরি হতে পারে দুপক্ষেরই দোষে। এক, রোগীর নিজেরই দোষে। ক্যান্সারের প্রাথমিক লক্ষণগুলি এতই সাধারণ যে রোগী সেগুলি আমলই দেয় না। সে বুঝতেই পারে না, এই সাধারণ উপসর্গগুলি তাকে এক মর্মান্তিক পরিণতির দিকে ঠেলে নিয়ে যাচ্ছে। দুই, যেসব চিকিৎসক ক্যান্সার-বিশেষজ্ঞ নন, তাঁরা সব সময় ক্যান্সার বিষয়ে তত সজাগ থাকেন না। সাধারণ বা অনির্দিষ্ট উপসর্গ-

গুলি অন্য রোগের ভেবে চিকিৎসা করেন এবং মূল্যবান সময় অপচয় করেন। সূচনায় রোগনির্ণয় করার ব্যাপারে রোগীর সজাগ থাকা প্রয়োজন। ক্যান্সারের সংকেত চিহ্নগুলি সকলেরই জানা আবশ্যক। সেই সংকেত চিহ্নগুলি হল :

১ এমন কোনো ক্ষত, বিশেষ করে মুখের ভিতরকার, যা সহজে শুকোচ্ছে না।

২ দীর্ঘস্থায়ী কাশি ও গলার স্বরে পরিবর্তন।

৩ অধিক বয়সের স্ত্রীলোকের অস্বাভাবিক ও পুনঃ পুনঃ ঋতুস্রাব।

৪ শরীরের কোথাও বিশেষত স্ত্রীলোকের স্তনে পিণ্ড।

৫ দীর্ঘস্থায়ী অজীর্ণতা বা গিলতে অসুবিধা।

৬ মলত্যাগের অভ্যাসে পরিবর্তন।

৭ শরীরের কোনো আঁচিলের আকারের ও রঙের পরিবর্তন।

চিকিৎসকদের দায়িত্ব, যখন এই সব উপসর্গের কোনো একটি নিয়ে রোগী আসবে, তখন রোগ নির্ণয় করা। আজকাল বড় বড় শহরে 'Early Detection Centre' অর্থাৎ সূচনায় রোগনির্ণয় কেন্দ্র খোলা হয়েছে। চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালেও এমনি একটি কেন্দ্র রয়েছে। পূর্বভারতে ক্যান্সারের এই যে বহুমুখী বিরাট প্রতিষ্ঠান গড়ে উঠেছে, এর মূলে ডাঃ সুবোধ মিত্রের ঐকান্তিক প্রচেষ্টা।

ডাঃ সুবোধ মিত্রের আগে চিত্তরঞ্জন সেবাসদনের ডিরেক্টর ছিলেন ডাঃ বামনদাস মুখোপাধ্যায়। বামনদাস সে সময় স্ত্রীরোগ বিশেষজ্ঞদের মধ্যে শ্রেষ্ঠ বলে গণ্য ছিলেন। স্যার কেদার দাস যে ঐতিহ্য প্রতিষ্ঠা করেছিলেন, বামনদাস যোগ্য শিষ্য হিসাবে সে ধারা অক্ষুণ্ণ রেখেছিলেন।

সুবোধ মিত্রের জন্ম যশোর জেলার সিঙ্গিয়াহাড়িগাড়া গ্রামে— ১৮৯৬ সালে। স্কুলের পড়াশুনা নড়াইল স্কুলে। নড়াইল স্কুল থেকে ১৯১৪ সালে ম্যাট্রিক পাশ করেন। তারপর এলেন কলকাতায়। মেডিকেল কলেজ থেকে এম. বি. পরীক্ষায় উত্তীর্ণ হন ১৯২২ সালে। পরের বছরই চলে যান ইয়োরোপে। ১৯২৪ সালে বার্লিনের এম. ডি.

ডিগ্রি লাভ করেন। জার্মানি থেকে এডিনবরায়। ১৯২৫ সালে এডিনবরা থেকে এফ. আর সি. এস. উপাধি লাভ করেন। লণ্ডন-এর 'রয়াল কলেজ অব অবস্টেট্রিশিয়ন ও গাইনিকোলজি'র মেম্বর হলেন। পরে এর 'ফেলো' মনোনীত হন।

দেশে ফিরে এসে ডাঃ মিত্র যোগ দেন কারমাইকেল মেডিকেল কলেজে অ্যাসিস্টাণ্ট সুপারিণ্টেণ্ডেণ্ট এবং রেসিডেণ্ট সার্জন পদে। পরে চিত্তরঞ্জন সেবাসদনের রেসিডেণ্ট সার্জন পদে যোগ দেন। ডাঃ মিত্রের কর্মজীবনে সেবাসদন এক বিরাট অধ্যায় জুড়ে রয়েছে। বস্তুত সুবোধ মিত্র ছাড়া সেবাসদনের কথা চিন্তা করা যায় না। তিনি যখন সেবাসদনে যোগ দেন, তখন এর শয্যাসংখ্যা ছিল মাত্র ছাব্বিশটি। তাঁরই পরিশ্রমে এবং নিরলস চেষ্টায় এই সেবাসদন ভারতের একটি বৃহত্তম স্ত্রীরোগ-চিকিৎসাকেন্দ্রে রূপান্তরিত হয়। তাঁরই চেষ্টায় স্ত্রীরোগের ও শিশু স্বাস্থ্যের স্নাতকোত্তর শিক্ষার একটি কেন্দ্র হিসাবে স্বীকৃত হয় সেবাসদন এবং তিনি স্নাতকোত্তর শিক্ষায়তনেরও ডিরেক্টর হন। ক্যান্সার হাসপাতাল খোলা হলে ডাঃ মিত্র এরও ডিরেক্টর এবং সম্পাদক হন। চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার রিসার্চ সেণ্টার প্রতিষ্ঠিত হলে এরও ডিরেক্টর হন তিনি। এই ক্যান্সার হাসপাতাল শুধু পশ্চিমবঙ্গের নয়, পূর্বাঞ্চলের সব কয়টি রাজ্যের অসংখ্য রোগীর প্রয়োজন মেটাচ্ছে।

ক্যান্সারের কাজে ডাঃ মিত্র মনপ্রাণ ঢেলে দিয়েছিলেন। ক্যান্সার চিকিৎসকদের কাছে এক বিরাট চ্যালেঞ্জ, ডাঃ মিত্র সে চ্যালেঞ্জ গ্রহণ করেছিলেন। যে আর. জি. কর মেডিকেল কলেজে কর্মজীবন শুরু করেছিলেন, সেখানেই পরে ধাত্রীবিদ্যার অধ্যাপক হয়েছিলেন। ক্লাশে তাঁর 'লেকচার' যারা শুনেছে, তারাই স্বীকার করবে, তাঁর বলার ভঙ্গি ছিল কত সুন্দর।

ডাঃ মিত্র যেজন্য দেশেবিদেশে সম্মানের পর সম্মান লাভ করেছিলেন, তা হল জরায়ুর মুখে 'ক্যান্সারের জন্য নতুন ধরনের শল্যচিকিৎসা উদ্ভাবন। এই অপারেশন 'মিত্রর অপারেশন' নামে প্রসিদ্ধ হয়ে আছে। ১৯৫২ সালে ভিয়েনায় ডাঃ শোটা-র (Schauta) ক্লিনিকে

চিকিৎসকদের সামনে তিনি তাঁর এই অপারেশন করে দেখান। শোটা তাঁর গ্রন্থে 'মিত্রর অপারেশন' সন্নিবিষ্ট করেন।

কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে নানা ভাবে যুক্ত ছিলেন ডাঃ মিত্র। মেডিসিন ফেকালটির 'ডীন', অ্যাকাডেমিক কাউন্সিলের সদস্য, সিনেট ও সিণ্ডিকেটের সদস্য, ইউনিভার্সিটি কলেজ অব মেডিসিন কাউন্সিলের সহ-সভাপতি হিসাবে বহুদিন কাজ করেছেন। পরে ১৯৬০ সালে তিনি বিশ্ববিদ্যালয়ের উপাচার্য নিযুক্ত হন। উপাচার্য হবার পর প্র্যাকটিস করার বিশেষ সময় পেতেন না। কিছু কিছু রোগী দেখতেন, অপারেশনও করতেন, কিন্তু উপার্জিত সব অর্থ জমা দিতেন ক্যান্সার হাসপাতালের তহবিলে।

গবেষণার জন্য ডাঃ মিত্র কলকাতা বিশ্ববিদ্যালয়ের 'কোট্‌স্‌ পদক' এবং এশিয়াটিক সোসাইটির 'বার্কলে মেমোরিয়াল পদক' লাভ করেন। ইণ্ডিয়ান সায়েন্স কংগ্রেসের ৪৩তম অধিবেশনে তিনি সভাপতিত্ব করেন। ভারতীয় গাইনিকোলজি ফেডারেশনের সভাপতি ছিলেন ১৯৫৭ সাল থেকে ১৯৫৯ সাল পর্যন্ত। জার্মানি এবং ইতালির গাইনিকো-লজি সোসাইটিরও সদস্য মনোনীত হন তিনি। ১৯৬০ সালে ডাঃ মিত্র জার্মানির বিজ্ঞান অ্যাকাডেমিতে বক্তৃতা দেওয়ার জন্য আহুত হন এবং এর সদস্য মনোনীত হন। বহু সেমিনার এবং কনফারেন্সে ডাঃ মিত্র ভারতের প্রতিনিধিত্ব করেছেন। ১৯৩১ সালে প্যারিসে, ১৯৪৭ সালে ডাবলিনে, ১৯৪৯ সালে লণ্ডনে, ১৯৫০ সালে নিউইয়র্কে, ১৯৫২ সালে জার্মানিতে, ১৯৫৪ সালে ব্রাজিলে ও জিনেভায়, ১৯৫৭ সালে জাপান ও ইতালিতে, ১৯৫৮ সালে আবার লণ্ডনে ও মন্ট্রিয়ালে এবং শেষবার ১৯৬১ সালে ভিয়েনাতে বিভিন্ন কনফারেন্সে যোগ দেন। শেষবার ভিয়েনায় যান অব্‌স্টেট্রিক ও গাইনিকোলজির আন্তর্জাতিক সংস্থার তৃতীয় অধিবেশনে যোগ দিতে। ডাঃ মিত্র এই সংস্থার সহ-সভাপতি ছিলেন। অধিবেশন চলার সময় তিনি হৃদ্‌রোগে আক্রান্ত হন এবং ৪ঠা সেপ্টেম্বর শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। ভিয়েনাতে ডাঃ মিত্র প্রথম আন্তর্জাতিক স্বীকৃতি পেয়েছিলেন, ভিয়েনার কোলেই চিরনিদ্রায় শায়িত হলেন।

বিদেশে ডাঃ মিত্রের মৃত্যু এমনি আকস্মিক যে কলকাতায় খবব পৌঁছানোমাত্র সকলে শোকাভিভূত হয়ে পড়ে। শবদেহ দমদম বিমানবন্দরে আনীত হলে, শত শত শোকার্ত মানুষ শ্রদ্ধা জানাতে সেখানে উপস্থিত হয়। রাজ্যপাল পদ্মজা নাইডু, মুখ্যমন্ত্রী ডাঃ বিধান রায় এবং আরো বহু বিশিষ্ট ব্যক্তি বিমানবন্দরে উপস্থিত ছিলেন।

সমাজসেবাতে সুবোধ মিত্রের উল্লেখযোগ্য ভূমিকা রয়েছে। বঙ্গদেশের ভয়াবহ দুর্ভিক্ষের সময় তাঁরই উদ্যোগে যশোর-খুলনা সেবা সমিতি গঠিত হয় এবং ১১২টি কেন্দ্র থেকে খাদ্যদ্রব্য ও ওষুধপত্র বিতরণের ব্যবস্থা হয়। এই ত্রাণকার্যে ডাঃ মিত্রের আর্থিক সাহায্য তো ছিলই, তার উপর ছিল পরিচালনার দায়িত্ব। আবাব কলকাতার কলঙ্কজনক সাম্প্রদায়িক দাঙ্গার সময ডাঃ মিত্রকে দেখা গিয়েছিল ত্রাণ-কার্যেব পুরোভাগে। তিনি সংগঠিত করেছিলেন রিলিফ ওয়েলফেয়ার অ্যাম্বুলেন্স কোর এবং এর জি ও. সি. হিসাবে আহতদেব প্রাথমিক চিকিৎসা, অ্যাম্বুলেন্সের ব্যবস্থা প্রভৃতি কাজে অপরিসীম পবিশ্রম করেন।

ডাঃ মিত্রের কন্যা ডাঃ জয়শ্রী রায় চৌধুরী ও ভ্রাতুষ্পুত্র ডাঃ সন্তোষ মিত্র ক্যান্সার গবেষণা কেন্দ্রে কর্মরত। গবেষণায় এঁরা যথেষ্ট খ্যাতি অর্জন করেছেন। জামাতা ডাঃ নৃপেন্দ্রনাথ রায় চৌধুরী স্ত্রীরোগবিশেষজ্ঞ হিসাবে সুপরিচিত এবং পৃথিবীর বিভিন্ন দেশে 'মিত্র অপারেশন'-এর পদ্ধতি প্রদর্শন করাবার জন্য আহূত হয়েছেন।

# পরিশিষ্ট

**কোট্‌স পদক**

(গত সাত বছরের মধ্যে চিকিৎসা বিজ্ঞানে শ্রেষ্ঠ গবেষণার জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক এই পদক দেওয়া হয়। গবেষককে অবশ্যই কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্নাতক হতে হবে। শুরুতে এই পুরস্কারের নাম ছিল কোট্‌স স্মৃতি পুরস্কার। ১৯২৮ সালে পরিবর্তিত নাম হয়—কোট্‌স পদক।)

**কোট্‌স স্মৃতি পুরস্কার :**

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৯০১ | — | চুণিলাল বসু |
| ২ | ১৯০৮ | — | লালমোহন ঘোষাল |
| ৩ | ১৯১১ | — | হরিনাথ ঘোষ |

কোট্‌স পদক :

| | | | |
|---|---|---|---|
| ৪ | ১৯২৮ | — | উপেন্দ্রনাথ ব্রহ্মচারী |
| ৫ | ১৯২৯ | - | কেদারনাথ দাস |
| ৬ | ১৯৩৪ | - | অমূল্যচন্দ্র উকিল |
| ৭ | ১৯৩৫ | - | ননিলাল পান |
| ৮ | ১৯৩৬ | - | সুশীলকুমার মুখোপাধ্যায় |
| ৯ | ১৯৩৭ | - | গিরীশচন্দ্র মৈত্র |
| ১০ | ১৯৩৮ | - | হরেন্দ্রনাথ মুখোপাধ্যায় |
| ১১ | ১৯৩৯ | - | জ্যোতিপ্রকাশ বসু |
| ১২ | ১৯৪০ | - | সুশীলকুমার বসু |
| ১৩ | ১৯৪১ | - | গণপতি পাঁজা |
| ১৪ | ১৯৪২ | - | চারুচন্দ্র বসু |
| ১৫ | ১৯৪৩ | - | কে. এন. বাগচি |
| ১৬ | ১৯৪৪ | - | বিষ্ণুপদ মুখোপাধ্যায় |
| ১৭ | ১৯৪৫ | - | সচ্চিদানন্দ বন্দ্যোপাধ্যায় |
| ১৮ | ১৯৪৬ | - | প্রেমাঙ্কুর দে |
| ১৯ | ১৯৪৭ | - | সুবোধ মিত্র |
| ২০ | ১৯৪৮ | - | মণীন্দ্রনাথ দে |
| ২১ | ১৯৪৯ | - | প্রফুল্লকুমার সেন |

| | | | |
|---|---|---|---|
| ২২ | ১৯৫০ | — | রবীন্দ্রনাথ চৌধুরী |
| ২৩ | ১৯৫১ | — | জে. সি. ব্যানার্জি |
| ২৪ | ১৯৫২ | — | শ্রীশচন্দ্র শীল |
| ২৫ | ১৯৫৩ | — | এম. এল. চক্রবর্তী |
| ২৬ | ১৯৫৪ | — | চুণিলাল মুখোপাধ্যায় |
| ২৭ | ১৯৫৫ | — | প্রতাপচন্দ্র সেনগুপ্ত |
| ২৮ | ১৯৫৬ | — | শম্ভুনাথ দে |
| ২৯ | ১৯৫৭ | — | সরসীরঞ্জন মুখোপাধ্যায় |
| ৩০ | ১৯৫৮ | — | জ্যোতিভূষণ চট্টোপাধ্যায |
| ৩১ | ১৯৫৯ | — | আব. দত্ত চৌধুবী |
| ৩২ | ১৯৬০ | — | কে. সি. বসু মল্লিক |
| ৩৩ | ১৯৬১ | — | জলধিকুমাব সবকাব |
| ৩৪ | ১৯৬২ | — | এ. কে. বসু |
| ৩৫ | ১৯৬৩ | — | বিনোদবিহারী রায |
| ৩৬ | ১৯৬৪ | — | অমিয়ভূষণ চৌধুবী |
| ৩৭ | ১৯৬৫ | — | কালীশঙ্কর বসু |
| ৩৮ | ১৯৬৬ | — | মুরারিমোহন মুখোপাধ্যায |
| ৩৯ | ১৯৬৭ | — | এ. কে. সাহা |
| ৪০ | ১৯৬৮ | — | হীরালাল সাহা |
| ৪১ | ১৯৬৯ | — | অমিয়ভূষণ মুখোপাধ্যায |
| ৪২ | ১৯৭০ | — | সুকুমার ঘোষ |
| ৪৩ | ১৯৭১ | — | অনিলেন্দু বিজয় বায় চৌধুবী |
| ৪৪ | ১৯৭২ | — | এ. কে. দত্ত |
| ৪৫ | ১৯৭৩ | — | সিতেশচন্দ্র লাহিড়ী |
| ৪৬ | ১৯৭৪ | — | বিনয় গোপাল চক্রবর্তী |

**ইণ্ডিয়ান ন্যাশনাল সায়েন্স অ্যাকাডেমির ফেলো ( এফ এন এ )**

**( ন্যাশনাল ইনষ্টিটিউট অব সায়েন্সেস্ অব ইণ্ডিয়া স্থাপিত হয় ১৯৩৫ সালে। ১৯৬৯ সাল পর্যন্ত ফেলোদের বলা হত—এফ. এন. আই। ১৯৭০ সালে এই প্রতিষ্ঠানের নাম পরিবর্তিত হয়—ন্যাশনাল ইনষ্টিটিউট অব সায়েন্সেস্ অব ইণ্ডিয়া। )**

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৯৩৫ | — | উপেন্দ্রনাথ ব্রহ্মচারী ( ফাউণ্ডেশন ফেলো ) |
| ২ | ১৯৩৫ | — | কেদারনাথ দাস ( ফাউণ্ডেশন ফেলো ) |
| ৩ | ১৯৩৫ | — | অমূল্যচন্দ্র উকিল |
| ৪ | ১৯৪০ | — | কে. এন. বাগচী |
| ৫ | ১৯৪৩ | — | প্রেমাঙ্কুর দে |
| ৬ | ১৯৪৩ | — | বিষ্ণুপদ মুখোপাধ্যায় |
| ৭ | ১৯৪৩ | — | বি. পি ত্রিবেদী |
| ৮ | ১৯৪৪ | — | সুবোধ মিত্র |
| ৯ | ১৯৪৪ | — | গণপতি পাঁজা |
| ১০ | ১৯৪৫ | — | জে. সি. গুপ্ত |
| ১১ | ১৯৪৮ | — | জে সি. রায় |
| ১২ | ১৯৪৯ | — | কে. মিত্র |
| ১৩ | ১৯৫০ | — | জে. পি. বসু |
| ১৪ | ১৯৫০ | — | রবীন্দ্রনাথ চৌধুরী |
| ১৫ | ১৯৫১ | — | সি আর. দাশগুপ্ত |
| ১৬ | ১৯৫২ | — | সচ্চিদানন্দ বন্দ্যোপাধ্যায় |
| ১৭ | ১৯৫৫ | — | ডি. এন. চক্রবর্তী ( লে. জে. ) |
| ১৮ | ১৯৫৫ | — | শ্রীশচন্দ্র শীল |
| ১৯ | ১৯৫৬ | — | রুদ্রেন্দ্রকুমার পাল |
| ২০ | ১৯৬০ | — | জ্যোতিভূষণ চট্টোপাধ্যায় |
| ২১ | ১৯৬২ | — | অমরপ্রসাদ রায় |
| ২২ | ১৯৬২ | — | প্রফুল্লকুমার সেন |
| ২৩ | ১৯৬৩ | — | নির্মলকুমার দত্ত |
| ২৪ | ১৯৬৬ | — | বিনোদবিহারী রায় |
| ২৫ | ১৯৬৬ | — | দুলালপদ সাধু |
| ২৬ | ১৯৬৮ | — | শচীমোহন মুখোপাধ্যায় |
| ২৭ | ১৯৭২ | — | অমিয়ভূষণ চৌধুরী |
| ২৮ | ১৯৭৩ | — | জলধিকুমার সরকার |

[এই তালিকা প্রস্তুত করেছি, বার্ষিক অ্যাকাডেমির রিপোর্ট দেখে এবং চেষ্টা করেছি যাতে কোনো বাঙালী ডাক্তারের নাম বাদ না যায়। অসাবধানতাবশত যদি কোনো নাম বাদ গিয়ে থাকে, তবে দুঃখিত।]

## গ্রন্থপঞ্জী


1 *Annual Report of the Calcutta School of Tropical Medicine for* 1922.

2 Balfour, M. I & Young, R : *Medical Women in India*, 1929.

3 Banerjee, D. N : *Antiquity of Hindu and Greek Medicine*, 1941.

4 Bengal Obstetric and Gynaecological Society : *Sir Kedarnath Das Centenary Commemoration Volume*, 1967.

5 *Bethune School and College Centenary Volume*, 1951.

6 Buckland C E : *Bengal Under the Lieutenant Governors* 1854-98, 1901.

7 Carey, W. H : *The Good Old Days of the Hon'ble John Company*, 1906

8 *Centenary of the Medical College of Bengal*, 1935.

9 Cotton, H. E. A : *Calcutta, Old and New*, 1907.

10 Crawford, D G : *A History of the Indian Medical Service, 1600-1913*, vols I and II, 1914.

11 Crawford, D. G : *Role of the Indian Medical Service, 1915-1930.*

12 Eatwell, W. C. B : *On the Rise and Progress of Rational Medical Education in Bengal*, 1860.

13 Fancourt, Mary St. J : *They Dared To Be Doctors*, 1967.

14 Garrison, F. H ; *History of Medicine*, 1917.

15 *Golden Jubilee (1916-1966)* : R. G. Kar Medical College, 1966.

16 Hanism, J : *The Origin and Progress of the Bengal Medical College*, 1857.

17 *Hundred Years of the University of Calcutta*, 1957.

18 Huque, Azizul : *History and Problems of Moslem Education in Bengal*, 1917.

19 James, S. P : *Small-pox and Vaccination in British India*, 1909.

20 Khanolkar, V. R : *Fifty Years of Science in India, Progress of Medical Sciences*, 1963.

21 McLeod, Kenneth : *History of the Medical Schools of the Bengal Presidency*, 1872

22 Mukhopadhyaya, Girindra Nath : *History of Indian Medicine*, vols I, II & III, 1923, 1926 & 1929.

23 Nilratan Sircar Medical College Silver Jubilee and *Centenary of Campbell Medical School,* 1973.

24 Osler, W : *The Evolution of Modern Medicine,* 1935.

25 Osmania Medical College : *Western Epitomes of Indian Medicines*, 1966.

26 *Prospectus, Calcutta National Medical Institute,* 1966.

27 Re-union of Nilratan Sircar Medical School and College, 25th Session—*Silver Jubilee*, 1958.

28 *Report of the Fever Hospital and Municipal Inquiry Committee*, 1839.

29 *Report of Chittaranjan Seva Sadan*, 1932.

30 Sanyal, P. K : *History of Medicine and Pharmacy in India*, 1964.

31 Sott, H. H : *A History of Tropical Medicine,* vol I & II, 1939.

32 Sigerist, H. E : *History of Medicine,* 1951.

33 R. G. Kar Medical College, *Silver Jubilee,* 1941.

34 *Short Account of the Calcutta School of Tropical Medicine, Institute of Hygiene and Carmichael Hospital for Tropical Diseases,* 1921.

35 All India Institute of Hygiene and Public Health, Calcutta, *Three decades of Progress.* 1963.

36 Thomas, K. P : *Dr. B. C. Roy*, 1955.

## পত্রিকা

1 Calcutta Journal of Medicine, 1872

2 *Calcutta Medical Journal* 1906 to 1973.

3 *Calcutta Municipal Gazette*, 1915 to 1973.

4 *Indian Medical Gazette*, 1866 to 1954.

5 *Indian Medical Record*, 1890 to 1924.

6 *Journal of Indian Medical Association*, 1931 to 1973.

## বিশেষ প্রবন্ধ

1 Bagal, Joges Chandra : 'Early Years of Medical College,' *Modern Review*, 1947.

2 Barnards, F. A. F : 'The Foundation of the Medical College, Calcutta,' *Medical College Magazine*, 1927.

3 Biswas, S. N: 'Who First Dissected Human Body in Calcutta,' 33rd Anniversary Number, *Calcutta Municipal Gazette*, 1958.

4 Crawford, D. G: 'Notes on the Early Hospitals of Calcutta,' *Indian Medical Gazette*, 38, 1903.

5 Ghosh, S. K: 'Earliest Students from the Medical College Who Went to England for Their Medical Education,' *Calcutta Medical Journal*, 1934.

6 Kumar, N. M: 'The Medical College of Calcutta,' *The Indian Lancet*, 1896.

7 Moir, D. M: 'Notes on the Origin of the Presidency General Hospital,' *Indian Medical Gazette*, 38, 1903.

8 Sen Gupta, S. M: 'The Late Pandit Madhusudan Gupta,' *Calcutta Medical College Magazine*, 1927.

9 Sen Gupta S. M: 'The Foundation Pupils of the Medical College of Bengal,' *Calcutta Medical College Magazine*, 1927.

10 Sircar, Mohendralal, *Calcutta Journal of Medicine*, 1892.

11 Wilson, C. R: 'First Two Hospitals in Calcutta,' *Indian Medical Gazette*, 38, 1903.

১ অমূল্যরতন চক্রবর্তী: ক্যাপ্টেন নরেন্দ্রনাথের জীবনকথা, ১৯৫২

২ কিশোরীচাঁদ মিত্র: দ্বারকানাথ ঠাকুর, ১৯৬২, সম্বোধি প্রকাশিত অনূদিত সংস্করণ

৩ চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়: বিদ্যাসাগর, ১৩০২

৪ দুর্গাচরণ সান্ন্যাল ও ফকিরচাঁদ দত্ত: বাঙলার সামাজিক ইতিহাস, ১৯১০

৫ নির্মলকুমারী মহলানবীশ: বাইশে শ্রাবণ, ১৩৬৭

৬ নীহাররঞ্জন রায়: বাঙ্গালীর ইতিহাস, ১৩৫৬

৭ পুণ্যলতা চক্রবর্তী: ছেলেবেলার দিনগুলি, ১৮৮০ শকাব্দ

৮ প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায়: বাংলার নারীজাগরণ, ১৩৫২

৯ প্রমথনাথ মল্লিক: সচিত্র কলিকাতার কথা, ১৮৪০

১০ প্যারিচাঁদ মিত্র: ডেভিড হেয়ার, ১৯৬২

১১ ডঃ বুদ্ধদেব ভট্টাচার্য : বঙ্গসাহিত্যে বিজ্ঞান, ১৯৬০

১২ বিনয় ঘোষ : সাময়িকপত্রে বাংলার সমাজচিত্র, ১ম খণ্ড ১৯৬২, ২য় খণ্ড ১৯৬৩, ৩য় খণ্ড ১৯৬৪, ৪র্থ খণ্ড ১৯৬৬

১৩ ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় : সংবাদপত্রে সেকালের কথা ১ম খণ্ড ১৩৪৬ ও ২য় খণ্ড ১৩৫৪

১৪ যোগেশচন্দ্র বাগল : সাহিত্য-সাধক-চরিতমালা (৯৬) ৯ম খণ্ড, ১৩৬৩

১৫ ঐ : ঊনবিংশ শতাব্দীর বাংলা, ১৩৭০

১৬ ঐ : জাতীয় আন্দোলনে বঙ্গনারী

১৭ ঐ : বেথুন সোসাইটি, ১৩৬৭

১৮ রাজনারায়ণ বসু : সেকাল আর একাল, ১৩৫৮

১৯ ঐ : আত্মচরিত, ১৩৫৯

২০ শিবনাথ শাস্ত্রী : রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ, ১৯০৯

২১ ঐ : আত্মচরিত, ১৩৫৯

২২ শৌরীন্দ্রকুমার ঘোষ : ক্রীড়া সম্রাট নগেন্দ্রপ্রসাদ সর্বাধিকারী, ১৩৭০

২৩ সুবলচন্দ্র মিত্র : সরল বাংলা অভিধান, ১৯২৩

২৪ হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় : রচনাবলী, ১৩১১

২৫ যতীন্দ্রনাথ মুখোপাধ্যায় : রসায়নাচার্য চুণিলাল, ১৩৪১

২৬ যশোদানন্দন সরকার কর্তৃক অনূদিত, সুশ্রুত-সংহিতা, ১৩০৩

## পত্রিকা

১ অণুবীক্ষণ, ১২৮২

২ চিকিৎসক, ১৮৬৬, ১২৯৬-১২৯৭, ১২৯৯-১৩০০

৩ চিকিৎসক ও সমালোচক, ১৩০১-০২, ১৩০২-০৩

৪ চিকিৎসা দর্পণ, ১৩২৭-২৮

৫ চিকিৎসাতত্ত্ববিজ্ঞান, ১৩১৯, ১৩২০, ১৩২১

৬ চিকিৎসা প্রকাশ, ১৩১৭-১৩৩৯

৭ চিকিৎসা-সম্মিলনী, ১২৯১-১২৯৬

৮ ভিষক্-দর্পণ, ১৮৯৪-১৮৯৬

৯ স্বাস্থ্য, ১৩০৫-১৩০৮

১০ স্বাস্থ্য সমাচার, ১৩১৯-১৩৩৯

## বিশেষ প্রবন্ধ

১১ বিনোদবিহারী সেন : 'সুন্দরীমোহন দাসের সংক্ষিপ্ত পরিচয়', স্বস্তিকা, ১৩৪৬

১২ পূর্ণচন্দ্র দে উদ্ভটসাগর : 'কলিকাতা মেডিকেল কলেজের ইতিহাস,' বঙ্গশ্রী, শ্রাবণ-পৌষ ১৩৪১ ও মাঘ-আষাঢ়, ১৩৪১-৪২

১৩ প্রতাপচন্দ্র সেনগুপ্ত : 'প্রথম ভারতীয় আই. এম. এস.' অমৃত, মাঘ, ১৩৭৬

১৪ প্রফুল্লচন্দ্র সেন : 'বেঙ্গল অ্যাম্বুলেন্স কোরের কথা,' মানসী ও মর্ম্মবাণী, পৌষ-মাঘ, ১৩২৯

১৫ প্রশান্তচন্দ্র মহলানবীশ : 'নীলরতন সরকার', প্রবাসী, শ্রাবণ ১৩৫০

১৬ যোগানন্দ দাস : 'সুন্দরীমোহনের শেষ কীর্তি', স্বস্তিকা, ১৩৬৮

১৭ শোভনা নন্দী : 'শ্রদ্ধার্ঘ', স্বস্তিকা, ১৩৬৪

## নির্দেশিকা

কৃতজ্ঞতা স্বীকার

৺ডাঃ মণীন্দ্রনাথ দে
ডাঃ বিষ্ণুপদ মুখোপাধ্যায়
„ করুণশঙ্কর রায়
„ কালীকিঙ্কর সেনগুপ্ত
„ জয়শ্রী রায়চৌধুরী
„ প্রবোধচন্দ্র দাস
„ ফণীন্দ্রনাথ ব্রহ্মচারী
„ রবীন্দ্রনাথ ঘোষ
„ সন্তোষ মিত্র
„ সুবোধ দত্ত
„ অমূল্যধন মুখোপাধ্যায়
„ নাহারুদ্দিন আহ্মেদ
শ্রীঅশোক চট্টোপাধ্যায়
৺প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায়
শ্রীমঞ্জুজ সর্বাধিকারী
„ মাণিক রায়
„ যোগানন্দ দাস
„ রণজিৎ দাস
শ্রীমতি কল্যাণী কার্লেকার
„ রাবেয়া মুখোপাধ্যায়
„ সন্তোষকুমারী দেবী
৺কবিরাজ রবীন্দ্রচন্দ্র রায়চৌধুরী
হিল্টন এণ্ড কোম্পানি